কেশ-রচনায় মনোযোগ দিতেছিল। এমন করিয়া যখন সেই বহু আয়াসের চুল বাঁধা শেষ হইয়া আসিয়াছে, এমনই সময় সে হঠাৎ পরিচিত প্রিয়কণ্ঠের সম্বোধনে বিস্ময়চকিত হইয়া মুখ ফিরাইল। পূর্ব্বেই কণ্ঠস্বরে আগন্তুকাকে সে চিনিয়াছিল, তথাপি অতর্কিত দর্শনের বিস্ময় প্রকাশ করিয়া সস্মিত-মুখে মুখ ফিরাইয়া বলিয়া উঠিল, "ও মা, কি ভাগ্যি গো! মনের কথা যে! এমন সময় কি মনে ক'রে ভাই?"

মনের কথা সুরবালা সে কথার জবাব না দিয়াই হাসি-মুখে আসিয়া ধবধপে চাদর-পাতা পরিচ্ছন্ন বিছানাটির উপর বসিয়া পড়িয়া বলিল, "হ্যাঁলা, এত বেলা গেল কেন? এতক্ষণে চুল বাঁধা হচ্ছে যে?"

মৃন্ময়ী তাড়াতাড়ি করিয়া তখন কবরী ফিরাইতেছিল, সখীর প্রশ্নের সদুত্তর খুঁজিয়া না পাইয়া একটু থতমত খাইল, ঈষৎ অপ্রতিভ হাস্যের সহিত বলিল,"এই ভাই, কাজে কর্ম্মে বেলাটা যেন কোথা দিয়ে চ'লে গেল। নিজেকে সবই তো দেখতে হয়! জানোই তো, ঝি-চাকরের কাজ—যেটি না দেখ্‌ব, সেটি তো আর হবে না।"

কথাটা গৃহিণীজনোচিত বিজ্ঞতার সহিত বলা হইলেও সখীর মনে তাহা আমল পাইল না; বরং ওষ্ঠপ্রান্তে অবিশ্বাসের মৃদু হাস্য বিকীর্ণ করিয়া কর্ণ-ভূষার হীরার জ্যোতি সূর্য্যকিরণ সঙ্গে মিলাইয়া দিয়া মাথা নাড়িয়া সে বলিল, "হ্যাঁ গো হ্যাঁ, ওঁনার দুটি প্রাণীর বড় তো মস্ত সংসার, তারই এত কাজের নাড়া! সোজা কথায় বল না কেন যে, কর্ত্তাটি ছেড়ে দেননি; তাই হয়নি।"

এই কথায় মৃন্ময়ী ভীষণ লজ্জা পাইল। তাহার মুখখানি আরক্ত হইয়া উঠিল। সস্নিগ্ধ দৃষ্টিতে সখীর দিকে চাহিয়াই সে হাসিয়া ফেলিয়া মুখ নত করিল; বলিল, "দূর, তাই বুঝি!"

চুল বাঁধা হইয়াছিল, খোঁপার ফুলকাঁটাগুলা গুঁজিয়া তোয়ালে দ্বারা মুখ

মুছিতে মুছিতে কাছে আসিল। মৃন্ময়ীর মনের কথা তাহার দিকে চাহিয়া গুন্‌গুন্‌ করিয়া একটা গান ধরিল—

"বেঁধেছ যে মোহন বেণী—নয়নকোণের যে চাহনি।"

মৃন্ময়ী হাসিয়া বলিল, "যাঃ!—সত্যি ভাই মনের কথা! তোকে আজ আমার সারাদিন কেবলই মনে পড়েছিল ভাই! তোকে দেখে আমি এমন খুসী হইচি, যে তা আর কি বল্‌বো!"

"তবে আমি অনেক দিন বাঁচ্‌বো! তা আমি যে জন্যে এসেছি, সে কথাটা শুন্‌লে তুই কিন্তু ভাই আরও খুসি হবি আর 'দীর্ঘজীবী হও' ব'লে অনেক আশীর্ব্বাদও কর্‌বি, সে আমি খুব বল্‌তে পারি।" বলিয়া সুরবালা, মৃন্ময়ীর মুখপানে চাহিয়া মৃদু মৃদু হাসিতে লাগিল।

মৃন্ময়ী তোয়ালেটা খাটের বাজুর উপর রাখিয়া সখীর পাশে বসিয়া পড়িয়া জিজ্ঞাসা করিল, "কি ভাই! কি জন্যে এসেছিস্‌, বল্‌ না ভাই?"

সুর বড় দুষ্ট মেয়ে, সহজে কি সে রহস্য ফাঁস করিতেই চায়! কাণের কাছে মুখ আনিয়া চুপি চুপি বলিল, তোর সখাটিকে তোর হাতে হাতে সঁপে দিতে এসেছি। কেমন, এটা খুব সুখবর কি না?"

মৃন্ময়ী মেয়েটি বড় সাদাসিদা। সখীর সঙ্গে তাহার প্রকৃতির বৈষম্য বড়ই সুস্পষ্ট। তথাপি সেও এখন একটু রহস্য করিয়া লইল; বলিয়া বসিল, "বদলাবি নাকি?"

সুর বলিল, "আপত্তি নেই।—তবে অম্‌নিও দিতে পারি। যে তোর কাঠ-খোট্টা বর, ও'তে ভাই কারই বা লোভ হয়?"

"মরণ আর কি, সবতাতেই ঠাট্টা করা তোর একটা রোগ।"

সুরবালা হসিয়া বলিল, "মর্‌বো কেন লা এই বয়সে? বালাই! সত্যি ভাই, এই তোর গা ছুঁয়ে বল্‌ছি, বিশ্বাস কর্‌বিনে তো আর কি কর্‌বো? সেদিন আমাদের বাড়ী তোর রূপ দেখে আমার কর্ত্তাটীর মাথা ঘুরে গেছে।

পাঁচবার ক'রে বলা হলো, তোমার মনের কথার শ্রীটুকু দিব্যি! হাজারে একটা অমন দেখা যায় না। তাই মনে করেছি যে, আমার অমন রূপবতী সখীটি বারমাস বেরসিকের হাতে প'ড়ে কেবল তাঁর কাছে হিষ্ট্রী ফিলোজফির বক্তৃতা শুনে শুনেই হাড় পাকাবে, তবু দুদিন এই রসিক লোকটীর—"

মৃন্ময়ী লজ্জায় অপ্রভিতে বিবর্ণমুখী হইয়া সখীর মুখ চাপিয়া ধরিয়া রাগ করিয়া বলিল, "যাঃ, তোর মুখ বড় আল্‌গা।"

কিন্তু বেশিক্ষণ সে তুচ্ছ অভিমান রহিল না। সুরবালা হাসিতে হাসিতে বলিল, "না লো না, আমি এমন বোকা মেয়ে নই, যে, 'আপনার ধন পরকে দিয়ে দৈবজ্ঞের মতন মাথায় হাত দিয়ে' বেড়াব। এক জায়গায় যাবি?"

"কোথা ভাই?"

মৃন্ময়ী সাগ্রহে জিজ্ঞাসা করিলে, সুরবালা উত্তর দিল, "আজ মিনার্ভা থিয়েটারে অনেক দিন পরে আবার খুব ধুমধাম ক'রে 'মাধবী-কঙ্কণ' অভিনয় হবে, দেখতে যাবি? আমি তো তার জন্যে তৈরি হয়ে বেরিয়েছি।"

শুনিয়া মৃন্ময়ীর মুখ উৎসাহে উৎফুল্ল হইয়া উঠিল। সাগ্রহে বলিল, "যাব ভাই, দিদির মুখে শুনে অবধি আমার এইটি দেখতে বড় ইচ্ছা ছিল। তা শুনেছি, এখন নাকি ওর অভিনয় হয়ই না?"

"ঐ তো বল্লুম, অনেক দিন পরে এই হচ্চে। আবার শুন্‌লুম, একজন কে নূতন অভিনেত্রী এসেচে, সে 'জেলেখা' সাজবে। যেমন তার গলা, তেমনই নাকি অভিনয় কর্‌বার ক্ষমতা! দেখ্‌তেও শুনেছি যথেষ্ট ভাল। এমন ও-সমাজে নাকি কমই আছে। অভিনয় সর্ব্বাঙ্গসুন্দর হবে। আটটার সময় আরম্ভ, তা তুই যাস্ ত শীগ্‌গির ক'রে নে, বেশী আর দেরি নেই।"

শুনিতে শুনিতে অভিনয় দর্শনাশায় মৃন্ময়ীর উৎসাহ দশগুণ বাড়িয়া গেল।

সে সখীকে বসিতে বলিয়া নীচে যাইবার জন্য দ্বারের কাছে আসিয়াছে, এমন সময় "কই গো বৌ ঠাকরুণ! এখনও ঘরের মধ্যে কেন গো?" বলিতে বলিতে বিন্দি দাসী এক গোছা পান ও কয়েকটা সুপারী, এলাচের মোড়া হাতে করিয়া ঘরের মধ্যে প্রবেশ করিল। সম্মুখেই গৃহিণীকে দেখিয়া বলিল, "ওগো, বাজার সব দেখে নাও সে! যে মাগ্‌গির জিনিষ গো, কিন্‌তে আর মন সরেনি। এর চাইতে কাঁচা পয়সাগুলো কচমচিয়ে চিবিয়ে খাওয়াও ঢের সস্তা পড়ে। গোণা তিনটে করে পান পয়সায়! অবাক্ করেছে মা! বেঁচে থাকুক আমাদের ধনেখালি! একটা পয়সা ফেলে দিলুম যে 'বারুই মাসী, জল খেও' অমনি সাড়ে সাত গণ্ডা পান এলো ঘরে। কে কত খাবে খাও। তা বলো বৌ ঠাকরুণ! আমাদের গরীব-গুর্‌বোর ঘরের মেয়ে কতই পান খাব গা? বলো না ভাই! সে ভালই বা দেখাবে কেন? খাটুবো, কি মুখ রাঙ্গিয়ে পান খেয়ে খাটে ব'সে থাক্‌বো? সেই যে বলে— 'পেটে ভাত নেই মাথায় সিঁতে।' সেই যো হবে যে! সহরে যেমন বাবুদের গিন্নীরে সব পান ব'লে অজ্ঞান, তেমনই পোড়া সহরেও আগুন লেগেছে! মুখে আগুন কলকেতা সহরের!"

এতক্ষণ দুই সখীতে বিন্দির বক্তৃতা শুনিতেছিল, এইবার মৃন্ময়ী ঈষৎ হাসিয়া বলিল, "নে, তোর বাক্যি থামা দেখি। বাজার-টাজার এখন দেখ্‌তে পার্‌বো না, ও সব অমনি যেমন আছে, তেম্‌নই চাবি খুলে ভাঁড়ারে ফেলে রাখগে যা।"

কিন্তু বিন্দির তখনও বাক্যকথনস্পৃহা চরিতার্থ হয় নাই। সে মৃন্ময়ীর হাত হইতে চাবিটা লইয়া আবার আরম্ভ করিল, "বাক্যি আবার কি গো? —হ্যাঁগা, বৌ ঠাক্‌রুণ! এ ত সব ঠিক কথাই গা। আমাদের ঐ যে তুমি দিন দুটো ক'রে পান দাও তা ওইতেই ঢের। যখন মিন্‌সে ছেলো, তখন বরঞ্চ রেতের বেলায় এক আধটা পান খেতে দিত, এখন সে রামও নেই, সে

অযুধ্যেও নেই ! আমাদের পাড়াগাঁয় তো আর এ সব চাল ছিল না, সহুরে বৌ ঝিরা যেমন সকাল নেই, সাঁজ নেই, মুখ রাঙ্গিয়ে মাথার কাপড় খুলে, স্বোয়ামীর কাছে ব'সে থাকে, আমাদের দেশ হ'লে চারিদিকে ছি ছিক্কার প'ড়ে যেতো না ? বল্‌বো কি বোন্‌ ! একদিন দুপুরবেলা আমাদের মিন্‌ষে গোটা কতক কাঁচা-মিটে আঁব এনে আমার কাপড়ে ফেলে দিয়েছেলো, তাও আবার বলি, শোনো কথা,—একদিন আমায় জিজ্ঞেস কর্‌লে, বাপের বাড়ী যাবার জন্যে ক্ষেপেচ কেন ? তা আমি আবাগী মর্‌তে নাজ-নজ্জার মাথা খেয়ে বল্‌তে গিছ্‌লুম্‌ যে, আমাদের কাঁচা-মিঠে গাছ এবার নাকি বড্ড ফলেচে। ও মা ঘেন্নার কথা শোন ! বল্‌বো কি বৌঠাণ ! মিন্‌ষে কর্‌লে কি, তার পরদিনই না কোত্থেকে গোটাকতক কাঁচা-মিটে আঁব এনে আমার কোঁচড়ে ধুপধাপ ক'রে ফেলে দিয়ে দুটো হাত ধ'রে মিনতি করে বল্লে কি, 'খন্নেনের বউ ! আমার মাথাটা খাস্‌, এগুলি তোকে সব খেতে হবে।' তা মিন্‌ষে ভালবাস্‌তো গো, অধম্মের বল্‌তে নেই। এই শাশুড়ী ননদ জান্‌তে পেরে, সাতবার আসবঁটী পেড়ে এই কাটে তো এই কাটে ! বলে সোয়ামীর কাছে আম খাবার সাধ জানাতে গেছে ! ও কি মেয়ে মানুষ, ও রাক্ষুসী, ঝাঁটা মেরে ওরে দূর করে দাও।—তেনার ও খোয়ারের কিছুটী বাকি রইল না। সাধের আঁব আঁস্তাকুড়ে গড়াগড়ি খেলে, তবু পোড়া মুয়ে পড়্‌লো না। ধিক্কারে মরি নিজে নিজে ! ও মা ! তাই ভাবি বোন্‌ ! তারা এ সব সহুরে-ধিঙ্গী মেয়ে দেখ্‌লে কিই-ই না জানি বলে ? আর বাবুরো তো বউএদের পায়ের আল্‌তা ! বিয়ে যেন কোন পুরুষে হয় নি, বউ নিয়ে এমনি ধারাই আদিখ্যেতা !"

মৃন্ময়ী রোষ প্রকাশ করিয়া বলিল, "দেখ তো মাগীর রকম ! খাম্‌কা গাল দিতে ব'সে গেল !"

বিন্দি বিস্ময়ে গালে হাত দিয়া বলিল, "ও মা, তোমায় গাল দিলুম কখন

গো! অবাক্ কথা! হ্যাঁগা দিদি ঠাক্রুণ! শুধু শুধু হেসে নাকানি চোবানি খাচ্চ কেন গা? হক্ কথাটাই বল দেখি! ওঁকে আমি গাল দিয়েছি?"

সুরবালা কোন প্রকারে হাসি থামাইয়া গম্ভীর হইবার চেষ্টা করিয়া বলিল, "মনের কথার ঐটি ঠিক মনের কথা কি না, তাই অত গায়ে লেগেছে। তুমি তো আর শুধু ওঁকেই বলোনি। তা তোমার বাবু ওঁর পায়ের চুটকি হয়ে দিনরাত চরণপদ্মে বাজচেন দেখতে পাচ্চো না?"

সখী মৃদু হাসিয়া প্রিয়বাদিনী সখীর গাল টিপিয়া দিল।

তখন বিন্দি খুসী হইয়া মৃন্ময়ীর দিকে চাহিয়া একগাল হাসিয়া ফেলিয়া তাহাকে শুনাইয়া বলিল, "ঐ শোন গো বৌঠান্! এত আর মুখ্যু সুখ্যুর কথা না।"

মৃনো হাসিয়া জবাব দিল, "না, এ একবারে স্বয়ং সত্যানন্দ ঠাকুরের শাস্ত্রবচন।"

## ২

সুরবালাকে ফটোগ্রাফের আলবাম্খানা দেখিতে দিয়া মৃন্ময়ী দ্রুতপদে নীচে নামিয়া গেল। ভাঁড়ারের আবশ্যক সামগ্রীপত্র বাহির করিয়া দিয়া বামুন ঠাকুরকে শীঘ্র শীঘ্র বাবুর আহার্য্য প্রস্তুত রাখিতে আদেশ করিয়া সে কলঘরের ভিতর গা ধুইতে গেল। সুন্দর দেহ শীঘ্র হস্তে মার্জ্জিত করিয়া আবার সে উপরে উঠিয়া আসিল। একরাশি কোঁচান শাড়ীর মধ্যে বাছিয়া বাছিয়া একখানা চওড়া লাল পাড়ের ঢাকাই—তাহার সমস্তটায় জরির ছোট ছোট ফুল, সেইখানা পরিল, অঙ্গে উঠিল সেই রকমেরই ঢাকাইয়ের পাড় বসান ব্লাউস। তার পরে কাঁচপোকার টিপ পরিয়া, পান খাইয়া, তরল আলতায় পদতল রঞ্জিত করিয়া, সাজা পান ভর্ত্তি করা কাশীর বই ডিপে

হাতে লইয়া সে যখন সখীর কাছে ফিরিয়া আসিল, তখন সুরবালা স্বামীর পার্শ্বে উপবিষ্টা নিজের ফটোখানা খুলিয়া স্বামীর মুখপানে চাহিয়া টিপি টিপি হাসিতেছিল। মৃন্ময়ী চুপি চুপি ঘরে ঢুকিয়াই ইহা ধরিয়া ফেলিল, হাসিয়া বলিল, "উনি আবার অমূল্য নিধি কথায় কথায় পরকে দিতে চান! এক দণ্ড চোখের আড়াল হয়েচে তো ছবি দেখেই চোখ জুড়ুচ্ছেন।"

ক্ষিপ্রহস্তে পাতখানা উল্টাইয়া ফেলিয়া সুরবালা দিব্য গম্ভীর মুখে কহিয়া উঠিল, "মা গো মা, ও কি ভাই মনের কথা! কার ধন কাকে দিলি বল্ দেখি? নিজের জিনিষ চিন্‌তে পারিস্‌নে?"

সুরবালার সঙ্গে কাহারও পারিবার যো নাই। জিজ্ঞাসা করিল, "কি ভাই! সব হলো, আর যে দেরি নেই?"

"সব হয়নি, ওঁকে বলতে হবে, এই যাই।"

"তবে তো এখনও আসল কাজটাই বাকি। যা ভাই যা, তা হ'লে দেরি করিস্‌নে, মুখ দেখে সব ভুলে ব'সে থাকিস্‌নি যেন।" তার পর একটু মুখটা গম্ভীর করিয়া বলিল, "আর যদি কর্ত্তাটির মত না হয়?"

ব্যগ্র হইয়া মৃন্ময়ী বলিয়া উঠিল, "না, না, মত কেন হবে না, ভাই? নিশ্চয়ই মত হবে এখন।"

সুরবালা সখীর মুখখানি দুই হস্তে তুলিয়া ধরিয়া প্রসন্ন নেত্রে দেখিতে দেখিতে বলিল, "রূপটা যা খুলেচে, তাতে আমিই ভুলে যাচ্চি, তা তিনি তো পুরুষ মানুষ। তাতে এই রূপেরই উপাসক! ছেড়ে দিলে হয়! যা ভাই, তা হ'লে দেরি করিস্‌নে।"

মৃন্ময়ী পূর্ণ আশায় উৎফুল্ল-হৃদয় লইয়া স্বামীর উদ্দেশে চলিল।

যে ঘরে ঘোর চিন্তাশীল ও সুপ্রতিষ্ঠ লেখক নবীন অধ্যাপক ক্ষিতীশচন্দ্র সর্ব্বদা উপবেশন করিয়া গভীর গবেষণা-পূর্ণ রাজ-নৈতিক, সমাজ-নৈতিক, আত্মিক এবং আধ্যাত্মিক প্রবন্ধ-নিবন্ধ সকল রচনা করিতেন, হতভাগ্য

স্বদেশের দুঃখে মর্ম্মাহত হইয়া কোন্ প্রকার বক্তৃতা দ্বারা ইহার দুঃখ বিমোচন করিবেন, তাহারই সম্বন্ধে জল্পনা কল্পনা করিতেন এবং কোন সমিতি কর্ত্তৃক সভাপতির উচ্চপদারূঢ় হইলে কেমন করিয়া হাত-মুখ নাড়িয়া স্বরগ্রামকে পুনঃপুনঃ কড়ি-মধ্যম হইতে কোমল নিখাদে, ইমনকল্যাণ হইতে ভৈরবী রাগিণীতে প্রবর্ত্তিত করিয়া শ্রোতাবৃন্দকে মুগ্ধ করিবেন, তাহারই অভিনয় করিয়া দেখিতেন, সেই কক্ষটি এ বাড়ীতে লাইব্রেরী ঘর বলিয়া সাধারণের নিকট পরিচিত। তাঁহার আর একটি স্বতন্ত্র বৈঠকখানা ছিল। এই লাইব্রেরী ঘরটি বাহির ও ভিতর-বাটীর মধ্যস্থ একটি বড় ঘর। বাটীর মধ্যে বড় বলিয়াই ইহাকে বড় ঘর বলিলাম ; নতুবা আয়তনে যে বেশি বড়, তাহা নহে। যাহা হউক, ঘরটী বেশ সুরুচিসঙ্গত গৃহসজ্জায় সজ্জিত। দেওয়ালে মহর্ষি দেবেন্দ্রনাথ ঠাকুর, প্রাতঃস্মরণীয়-চরিত্র ভূদেব মুখোপাধ্যায়, কবিবর হেমচন্দ্র, সাহিত্য-সম্রাট্ বঙ্কিম বাবু, মহাত্মা রাজা রামমোহন রায় মহাত্মা গান্ধি প্রভৃতি স্বনামধন্য পুরুষগণের প্রতিকৃতি। দুতিনটা কাঁচের গ্লাসঢাকা আলমারি, পুস্তকে ভরা। কতকগুলি মৃন্ময়ীর স্বহস্তে প্রস্তুত শিল্পকার্য্যকরা আবরণযুক্ত নূতন নূতন টেবিল চেয়ার। জানালায় পর্দ্দা, উপরে টানাপাখা, ব্রাকেটে দামী ঘড়ি প্রভৃতি আড়ম্বরশূন্য অথচ পরিচ্ছন্ন গৃহসজ্জাগুলি গৃহকর্ত্রীর সৌখীন রুচির সাক্ষ্য দিতেছে। বস্তুতঃ মৃন্ময়ী এই অল্পবয়সেই গৃহস্থালীর পারিপাট্য ও শৃঙ্খলা বেশ শিখিয়াছিল। সংসারে অন্য অভিভাবিকা না থাকায় তাহার স্বাভাবিক, কার্য্যক্ষম, পরিশ্রমসহিষ্ণু স্বভাব সম্পূর্ণ স্ফূরিত হইয়াছিল। যাহা হউক, আজ এই সন্ধ্যার পূর্ব্বাহ্ণে খোলা জানালার কাছে টেবিলের সম্মুখে বসিয়া মৃন্ময়ীর স্বামী ক্ষিতীশচন্দ্র সম্মুখে কতকগুলা রুল-টানা কাগজ রাখিয়া গভীর চিন্তা করিতে-ছিলেন। মধ্যে মধ্যে সেই গভীর গবেষণার ফল প্রসূত হইয়া স্বর্ণমণ্ডিত ষ্টাইলো পেন ক্ষিপ্রগতিতে সেই কাগজগুলার উপর চলিতেছিল।

বলা বাহুল্য ক্ষিতীশ বাবুর সমস্ত হৃদয়-প্রাণ এখন একটি প্রবন্ধ রচনায় নিবিষ্ট আছে।

ক্ষিতীশচন্দ্রের ঘরকন্না সৌখীন হইলেও সৌখীনত্ব বস্তুটাকে তাঁহার মধ্যে খুঁজিয়া পাওয়া যায় না। গৃহিণী যতটুকু তদারক করিয়া চালাইতে পারেন, তদতিরিক্ত আর কিছু তাঁহার কাছে তিনি প্রত্যাশা করিতে পারেন না। বেড়াইতে বাহির হইলেই ক্ষিতীশের হয় ছাতি, নয় ছড়ি, না হয় তো উড়ানী বা শাল হারাইয়া যাইবে। কিছু না হইল তো চশমাখানাই গেল! সার্টের বোতাম থাক বা না থাক, প্যাণ্টালুনের পাগুলা ছিঁড়িয়া মাটি পর্য্যন্তও যদি লুটায় তা কিছুতেই তাঁহার অভাব বোধ নাই। আর রূপ, তা রূপেও মনের-কথার স্বামীর মত তিনি কন্দর্পকান্তিও নহেন, তবে অন্ধকার ঘরে দেখিলে আতঙ্ক উপস্থিতও হয় না, আর পাতে বসিয়া প্রসাদ গ্রহণ না করা যায় তেমনও নয়। মৃন্ময়ীর ভক্তি ইহাতেই অচলা। মৃন্ময়ী আসিয়া ক্ষিতীশের সম্মুখে দাঁড়াইল।

বলিয়াছি, ক্ষিতীশ বাবু জানালার দিকে সম্মুখ করিয়া বসিয়াছিলেন, কাজেই মৃন্ময়ীর ছায়া টেবিলের উপর পড়িয়া তাঁহার সাম্‌নে অন্ধকার হইয়া গেল। কিন্তু তিনি লিখিতেছিলেন না, চিন্তা করিতেছিলেন, কাজেই অন্ধকারে কোন ক্ষতি হইল না এবং পত্নীকে দেখিতে পাইলেন বলিয়াও বোধ হইল না। মৃন্ময়ী এ অবস্থার সহিত পরিচিত, ঈষৎ প্রমাদ গণিল। ধীরে ধীরে বলিল, "একটা কথা আছে, একটু সময় হবে শোনবার?"

ভাবুকপ্রবর সে কথা শুনিতে পাইলেন না। বরঞ্চ পুনর্ব্বার কলম তুলিয়া লেখনী চালাইলেন। মৃন্ময়ী বুঝিল, গতিক তত ভাল নয়! স্বামী এখন বাহ্জগৎ হইতে অন্তর্জগতে প্রবেশ করিয়াছেন। সে বেশ জানিত, ক্ষিতীশচন্দ্র যখন ভারতী দেবীর উপাসনায় রত থাকেন, তখন তাঁহার মনের উপর গৃহলক্ষ্মীর অধিকার মোটেই থাকে না। তাই একটু হতাশ হইল।

কিন্তু এতদূর অগ্রসর হইয়া আর পিছান যায় না, তাই সাহস করিয়া আবার বলিল, "ওগো, লিখো এখন, একটা কথা বলি শুন্‌বে?"

ক্ষিতীশচন্দ্র মুখ না তুলিয়া জিজ্ঞাসা করিলেন, "কি, বল না?"

"আগে তুমি বল, কথাটি রাখ্‌বে?"

"রাখ্‌বার মতন হয় তো রাখ্‌বো না কেন? তোমার উচিত কথা—কবে আমি রাখি না, বলো?"

ক্ষিতীশচন্দ্রের কলম পূর্ব্ববৎ চলিতেই লাগিল।

মৃন্ময়ী একটু ইতস্ততঃ করিয়া, একটু ঢোঁক গিলিয়া গলাটা পরিষ্কার করিয়া লইয়া বলিল, "আজ মিনার্ভা থিয়েটারে 'মাধবীকঙ্কণ' অভিনয় হবে, দেখতে যাবে?"

ক্ষিতীশচন্দ্র এইবার লেখনী ত্যাগ করিয়া, আলস্য ভাঙ্গিয়া, হাই তুলিয়া, একটু হাসিয়া জিজ্ঞাসা করিলেন, "ক্ষেপালে কে?"

মৃন্ময়ী একটু অপ্রতিভ হইয়া উত্তর করিল, "মনের-কথা যাবে, সে আমায় নিয়ে যেতে এসেচে, যাবে কি, বল না?"

"মনের-কথা কে তোমার?"

একটু রাগ করিয়া মৃন্ময়ী উত্তর করিল, "মনের-কথা রাধিকা বাবুর স্ত্রী, সুরবালাকে ভুলে গেলে?"

পত্নীর মুখে চশমা-মণ্ডিত চক্ষুর্দ্বয় স্থাপিত করিয়া স্নিগ্ধ হাস্য করিয়া ক্ষিতীশ বাবু বলিলেন, "আচ্ছা, এবার এই লিখে রাখলুম, আর ভুল হবে না।"

এই বলিয়া সত্য সত্যই নোটবুক বাহির করিয়া লিখিতে লাগিলেন।

মৃন্ময়ী হাসিয়া বইখানা কাড়িয়া লইয়া জিজ্ঞাসা করিল, "কি বলো, দেরি হয়ে যাচ্ছে যে, যাও তো উঠে পড়ো।"

অমনি শিথিল কার্য্যসূত্রে আবার টান পড়িল। "আজ! অসম্ভব! আজ আমার এই প্রবন্ধটা শেষ করতেই হবে।"

বলিয়া ক্ষিতীশচন্দ্র পূর্ব্ব-কার্য্যে মনঃসংযোগ করিলেন।

মৃন্ময়ী হতাশ হইয়াও তবু হাল ছাড়িতে পারিল না, সঙ্কুচিত হইয়া বিমর্ষ-মুখে আবার বলিল, "এ অভিনয় আর হবে না।"

ক্ষিতীশচন্দ্র বলিলেন, "পাগল! কে বল্লে হবে না? লোক জম্‌লেই হবে। যাও লক্ষ্মীটি! মিছে গোল করো না, একটা আলো দিতে ব'লে দাও গে। আমি এখন বড় ব্যস্ত আছি।"

মৃন্ময়ী বড়ই ক্ষুণ্ণ হইল, থিয়েটার দেখা না হোক, সখীর কাছে যে অত বড়াই করিয়া আসিল, সে বলিবে কি? তার স্বামী তাকে হপ্তায় হপ্তায় থিয়েটার দেখাইযা আনেন, হপ্তায় দুবারও যান, আর তার স্বামী এমন যে বছরে দু বছরে কখন যদি একবার হয়। নিজে ত কখন লইয়া যান না। কোন সুযোগে—তাও অপরের সঙ্গে যাওয়া—এই সামান্য কথাটিও রাখিলেন না! এ দেখিয়া সে যে মনে মনে কতই হাসিবে অথবা আহা বলিবে! সাধে কি ইহাকে সে 'বেরসিক' বলিয়া কথায় কথায় খোঁচা দেয়! মা গো! কেন মরিতে থিয়েটারে যাইতে সে রাজী হইয়াছিল?

নিজের বিপদ্ বুঝিয়া স্বামীকে আজ সে বড় জিদ করিয়াই ধরিল। বলিল, "আমি ওদের সঙ্গেই যাই না কেন? আবার যাবার সময় আমায় পৌঁছে দিয়ে যাবে। বহুকাল তো কিছুই দেখিনি, সেই দেড় বছর আগে একবার যা গেছলুম।"

ক্ষিতীশচন্দ্র বিরক্ত হইলেন, ভর্ৎসনার স্বরে কহিলেন, "দেখো মৃনো! তোমার ওই ধিঙ্গী সখীটি যা কর্‌বেন, তোমার তা করা সাজ্‌বে না। ওরা বড় মানুষ, ওদের খেটে খেতে হয় না, স্ত্রীকে সঙ্গে ক'রে হাটে মাঠে সর্ব্বত্রই ঘুরে বেড়াবার ফুরসৎ ওদের আছে, আমার নেই। তা ভিন্ন রাধিকা বাবু লোক ভাল নয়, তার সঙ্গে তোমার আমার অসাক্ষাতে যাওয়া আমার পছন্দ নয়।—দেখ, বৃথা তর্ক তুলে আমার সময় নষ্ট ক'রে

দিও না। যাও, আজ যাও, আস্‌চে শনিবারে আমি নিজে তখন তোমায় দেখিয়ে আন্‌বো।"

মৃন্ময়ী একান্ত হতাশ-চিত্তে ফিরিয়া আসিল। সুরবালা সিঁড়িতে দাঁড়াইয়াছিল। মৃন্ময়ীর দেরি দেখিয়া মনে মনে সেও উদ্বিগ্ন হইয়া উঠিতেছিল। এখন উহাকে দেখিয়া পরিহাস করিল, "কি ভাই! চাঁদমুখ দেখে সব ভুলে গেছলে নাকি?" বলিতে বলিতে সখীর মুখ বিষণ্ণ দেখিয়া ব্যাপার বুঝিল। আস্তে আস্তে জিজ্ঞাসা করিল, "মত হোল না বুঝি?"

মৃন্ময়ী ঘাড় নাড়িল।

কিছুক্ষণ অত্যন্ত বিমর্ষ হইয়া থাকিয়া সহসা সুরবালা বলিয়া ফেলিল, "আচ্ছা, তুই চুপি চুপি আমার সঙ্গে চল্ না কেন? কতটুকুই বা, নিজে এসে রেখে যাব আবার, চল্ ভাই, চল্।"

মৃন্ময়ী সে কথায় চমকিয়া উঠিয়া বলিল, "কাজ নেই ভাই, রাগ কর্‌বেন।"

একটু বুঝিয়ে শুঝিয়ে বল্‌বি যে, মনের-কথা কিছুতেই ছাড়্‌লে না, টেনে নিয়ে গেল। আমার উপর খুব ক'রে দোষ দিয়ে দিস্ না। কি-ই বা এমন রাগ কর্‌বেন! মার্‌তে তো আর পার্‌বেন না, তার ভয়টা কি? চল্ ভাই লক্ষীটি চল্! না হ'লে আমার দেখে স্বস্তি হবে না।"

মৃন্ময়ীর মন ঝটিকাবেগে মজ্জিতপ্রায় তরণীর মত উঠিতে পড়িতেছিল। লোভের চেয়েও মর্য্যাদা-রক্ষার জন্যই তাহার মনটা ক্রমাগত টলমল করিতে লাগিল। তথাপি বলিল, "না ভাই, থাক্।"

"তবে আমিও আজ যাব না, বাড়ী চ'লে যাই ভাই! অনর্থক এতক্ষণ ধ'রে আটক ক'রে রেখে দিলি। বল্লেই হতো যে তোমার কোথাও যাবার এতটুকুও স্বাধীনতা নেই, অবরোধের বন্দিনী তুমি। তা হ'লে তো আর এতটা আশা আমিও কর্‌তুম না।"

মৃন্ময়ী ছেলেমানুষ বই তো নয়, আর সে আত্মপ্রতিষ্ঠা খর্ব্ব রাখিতে

পারিল না, দুর্ব্বুদ্ধি আসিয়া তার কাণে কাণে বলিয়া দিল, 'এতই দোষ কি? মনের কথা আপনার বোনের মতন, ওর সঙ্গে গেলে কি এমন অন্যায় হবে? উনি যাই বলুন ওরা লোক খুবই ভাল। রাগ করেন, একটু হাতে পায়ে ধর্‌বো কি আর কর্‌বেন?'

সে নিরুদ্ধশ্বাসে লিয়া ফেলিল, "তা হ'লে যাওয়াই যাক্।"

তখন আর সময় ছিল না। তাড়াতাড়ি ক্ষুদ্র কার্য্যগুলি সারিয়া লইয়া স্বামীর আহার্য্যের সম্বন্ধে বামুন ঠাকুরকে বারংবার উপদেশ দিয়া, তাঁহার যাহাতে একটুও কষ্ট না হয়, সে বিষয়ে রামধনকে পুনঃপুনঃ সাবধান করিয়া এবং বাহিরের ঘরে পান পাঠাইয়া দিয়া বিন্দিকে জিজ্ঞাসা করিল, "তুই থিয়েটার দেখতে যাবি রে?"

বিন্দি তাহাতে তৎক্ষণাৎ রাজী হইল।

সুরবালা জিজ্ঞাসা করিল, "তুই খেয়ে নিবিনে?"

মৃন্ময়ী বলিল, "বিকেলবেলা খেয়েছি।"

মনটা বড় চঞ্চল বলিয়া মৃন্ময়ী কিছুই আহার করিল না। তখনও সাতবার মনটা তাহার পিছাইতেছিল, কিন্তু শেষে দুর্ব্বলতারই জয় হইল।

বাহিরে সুরবালার গাড়ী দাঁড়াইয়া ছিল



রাত্রি প্রায় দশটার সময় ক্ষিতীশ বাবুর প্রবন্ধ সমাপ্ত হইল। এই গুরুতর সমাজনৈতিক-ব্যাপার ঘটিত প্রকাণ্ড প্রবন্ধটি আগামী জন্মাষ্টমীর ছুটীতে 'সমাজ'-নামক সমস্যা-সমাধান সভার অধিবেশনে পঠিত হইবে এবং তাহার 'সমাজ' নামক সাপ্তাহিক পত্রিকায় ইহা প্রকাশিত হইবে। কাজেই কাজটার জন্য বিশেষ একটু ত্বরা ছিল।

প্রবন্ধ-সমাপ্তির সঙ্গে সঙ্গে তাঁহার মনে মৃন্ময়ীর কথা জাগিয়া উঠিল। মনে পড়িল, সে আজ বড়ই ক্ষুণ্ণ হইয়া ফিরিয়া গিয়াছে। কখন ত এমন করিয়া কোন বিষয়ের জন্য সে অনুরোধ করে না। আহা, বেচারি!

কাগজপত্রগুলা বাঁধিয়া রাখিয়া, ক্ষিতীশচন্দ্র একেবারে দুইটা করিয়া সিঁড়ি ডিঙ্গাইয়া আপনার আলোকহীন শয়নকক্ষে আসিয়া ডাকিলেন, "মৃনো!"

কেহ উত্তর দিল না। শূন্য কক্ষ যেন তাঁহাকে উপহাস করিল।

ভৃত্য রামধন প্রভুপত্নীর নির্দ্দেশমত (নহিলে সে সন্ধ্যাবেলা বাড়ী থাকিত না) প্রভুকে উপরে উঠিতে দেখিয়া সঙ্গে সঙ্গে আসিয়াছিল। প্রভুর ভাবভঙ্গী দেখিয়া মনে মনে সে হাসিল। বোধ হয় ভাবিল, বাবু এক দণ্ড মাঠাকরুণকে না দেখে চক্ষে অন্ধকার দেখেন। নিজেই পাঠিয়েছেন, আবার এরই মধ্যে ভুলে গিয়েছেন। সে আসিয়া ঘরের আলো জ্বালিল। এতক্ষণ অন্ধকার দেখিয়া ক্ষিতীশচন্দ্র ভাবিয়াছিলেন, বুঝি রাগ করিয়া মৃন্ময়ী অন্ধকারে শুইয়া আছে। কিন্তু আলোক প্রকাশিত হইয়া তাঁহার সেই সুকুমার কল্পনালতাটির মূলোচ্ছেদ করিয়া দিল। অপ্রস্তুত মুখে আস্তে আস্তে বলিলেন, "কে রে? রামধন!"

রামধন ভাবিল, 'আহা, বাবু বোধ হয়, আমায় দেখে ঘাবড়ে গেছে!' প্রকাশ্যে বলিল, "বাবু, খাবার আন্‌তে বলি?"

বিস্মিত হইয়া ক্ষিতীশ ভাবিলেন, মৃন্ময়ী কি রাগ করিয়া আমার খাওয়ানর ভার আজ চাকর রাস্কেলের হাতে ফেলিয়া দিয়াছে? এতটা চটিয়াছে যে, নিজেও জিজ্ঞাসা করিতে আসিল না? প্রকাশ্যে বলিলেন, "বলো!" মনে মনে ভাবিলেন, 'খাবার আনিলে নিশ্চয় সঙ্গে আসিবে।'

রামধন চলিয়া গেল। ক্ষণপরে আসিয়া বলিল, "বাবু, আসন হয়েচে, আসুন।"

ক্ষিতীশচন্দ্র আহার করিতে বসিলেন। তথাপি মৃন্ময়ী আসিল না। তিনি একটু বিস্মিত ও দুঃখিত হইলেন। সেদিন তাঁহার আহারই হইল না। রামধন ভাবিল, 'মার' কেন বা থিয়াটার দেখ্‌তে যাওয়া বাপু! বাবু যে কিছুই খেতে পার্‌লে না।

আহারান্তে ক্ষিতীশচন্দ্র বারান্দায় যাইয়া বেড়াইতে লাগিলেন, কিন্তু মৃন্ময়ী বিহনে তখন তাঁর কিছুই ভাল লাগিতেছিল না। ফিরিয়া আসিলেন, ভাবিলেন, "নিজে গিয়ে ডেকে আনি গে। বোধ হয়, আজ একটু অভিমানটা বেশি মাত্রায় হয়েছে। তা দোষও দেওয়া যায় না, বন্ধুর কাছে লজ্জায় পড়্‌তে হয়েছে কি না।

ভাবিয়া তিনি ঘরে আসিলেন। দেখিলেন, রামধন উচ্ছিষ্ট পরিষ্কার করিতেছে। অন্যদিন মৃন্ময়ী স্বয়ং তাঁহার ভোজনাবশিষ্ট গ্রহণ করিলে বিন্দিই এই কার্য্য করিয়া থাকে। আজ সব উল্টাপাল্টা দেখিয়া এবং বিন্দির সহিত রামধনের আদৌ বনিবনাও নাই জানিতেন, সেই জন্য কৌতুক করিয়া ক্ষিতীশ বাবু জিজ্ঞাসা করিলেন, "আজ যে রামধন বড় বিন্দির কাজ ক'রে দিচ্চ? ব্যাপারখানা কি?"

রামধন একটু অপ্রসন্ন হইয়াই ছিল, সহানুভূতি পাইয়া অনুযোগের স্বরে কহিল, "দেখুন না বাবু, মাগী গেল বুড়বয়সে থিয়াটার দেখ্‌তে, আর আমি মরি তার হয়ে খেটে। মায়ের আমার এম্‌নি বিচার!"

ক্ষিতীশচন্দ্র একটুখানি স্তব্ধ থাকিয়া তীক্ষ্ণকণ্ঠে জিজ্ঞাসা করিলেন, "কোথায় গেছে?"

সে স্বরে থতমত খাইয়া রামধন কহিল, "এজ্ঞে, মাঠাকরুণ বিন্দিকে সঙ্গে ক'রে থিয়াটার দেখ্‌তে নিয়ে গ্যাছেন কি না, সেই কথাই বল্‌ছি।"

ক্ষিতাশ অত্যন্ত কঠোরভাবে একটু হাসিয়া বলিলেন, "ওঃ!"

আহা, কি সুন্দর অভিনয়! যেমন দৃশ্যপট, তেমনি কি সাজসজ্জা! আর কি চমৎকার জেলেখার কণ্ঠ! এমন মধুর স্বর কেহ কখনও শুনে নাই! মন যেন একেবারে মোহিত করিয়া লয়! আর তার রূপও কি তেম্‌নি! এ মেয়ে নাকি পার্শী বা আরমাণী-জাতীয় এমনি কিছু! রঙ্গমঞ্চে এরূপ আর কোথাও নাই। ওই যে হতাশ প্রেমিকা আলুলায়িতকুন্তলা অশ্রুমুখী যুবতী কাতরনেত্রে আকাশ-পানে চাহিয়া গাহিতেছে—

"আমার সাধ না পূরিল আশা না মিটিল, সকলি ফুরায়ে যায় মা!
তাই জনমের শোধ ডাকি গো মা তোরে
কোলে তুলে নিতে আয় মা।
পৃথিবীতে কেউ ভাল তো বাসে না,
পৃথিবীতে ভালবাসিতে জানে না,
যেথা আছে শুধু ভালবাসাবাসি, সেথা যেতে প্রাণ চায় মা।
স্বরগ হইতে, জ্বালারই জগতে, কোলে তুলে নিতে আয় মা।"

এমন সুন্দর কি 'আর কোথাও আছে? সহস্র সহস্র দর্শক মুগ্ধ হৃদয়ে উৎকর্ণ হইয়া পলকশূন্য নেত্রে চাহিয়া আছে। সকলেই যেন অভিনয়ের কথা ভুলিয়া গিয়াছে এবং এই কৃত্রিম জেলেখাকে সত্যকার প্রিয়প্রেম-বিরহিতা দেওয়ানা নারীরূপে গ্রহণ করিয়া, তাহার দুঃখে দুঃখিত হইয়া হুহুশব্দে অশ্রু বিমোচন করিতেছে।

মৃন্ময়ী তাহার দুঃখে সর্ব্বান্তঃকরণেই দুঃখিতা হইয়াছিল। পতিপ্রেম যে কি, সে তাহা বুঝিত। তাই যখন 'নরেন্দ্রনাথের' প্রণয়লাভে নিরাশ হইয়া 'জেলেখা' আত্মঘাতিনী হইল, তখন দীর্ঘনিশ্বাস মোচন করিয়া, অঞ্চলে অশ্রু মুছিয়া সে মনে মনে ভাবিল, তা ইহা ভিন্ন প্রিয়প্রেমবিরহিতার আর অন্য উপায় বা কি আছে?

অভিনয় দেখিয়া সে সমস্তই ভুলিয়া গিয়াছিল, মধ্যে একবার 'জেলেখার'

একটি গানে—"পতিপ্রাণা সাধ্বী কি না সাধিতে পারে প্রিয় পতির তরে" এই গানটিতে তাহার মন অত্যন্ত বিচলিত হইয়া উঠিয়াছিল। কিন্তু পরক্ষণেই অন্যান্য চিত্তাকর্ষক দৃশ্যাবলী আসিয়া তাহাকে সকল কথা বিস্মৃত করাইয়া দিল।

অভিনয় শেষ হইল। রাত্রি তখন দুইটা বাজিয়া গিয়াছে। এইবার বাড়ী যাইবার জন্য তাহার মন অত্যন্ত অস্থির হইয়া উঠিল। সেই জন-সমুদ্র মন্থন করিয়া মুক্তি লাভ করা ত খুবই অনায়াসসাধ্য নহে;—বিশেষ যাহারা শেষ পর্য্যন্ত সমস্ত অভিনয়টা না দেখিয়া উঠিবে না।

গাড়ীতে উঠিয়া সুরবালা বলিল, "বাবা! হাঁপ্ ছেড়ে বাঁচ্লুম।"

মৃন্ময়ী কিছুই বলিল না। আকর্ষণ কাটিয়া গিয়াছে। এখন দুশ্চিন্তায় লজ্জায় তাহার মন ভরিয়া উঠিতেছিল। কি বলিয়া সে স্বামীকে মুখ দেখাইবে, তাই ভাবিয়া ভয়ে ভাবনায় তার বুক ঢিপ ঢিপ করিতে লাগিল। না জানি, তিনিই বা তার এই অবাধ্যতায় কি বলিবেন।

সমস্ত পথটাই দুজনে নীরবে রহিল। সুরবালা 'মাধবী-কঙ্কণের' কথা ভাবিতেছিল। মৃন্ময়ীর মন হইতে 'মাধবীকঙ্কণ' তখন বসিয়া পড়িয়াছে, সে শুধু আপনার কথাই ভাবিতেছিল। আবার সুরবালা জিজ্ঞাসা করিল, "কেমন দেখ্লি বল্!"

"বেশ।" বলিয়াই মৃন্ময়ী মুখ হেঁট করিল। তাহার চক্ষে জল আসিয়াছিল। পাছে সখী জানিতে পারে, সেই জন্য সে আর কোন কথাই কহিল না।

বাড়ীর কাছাকাছি আসিয়া সুরবালা জিজ্ঞাসা করিল, "আমায় নাম্তে হবে নাকি?"

মৃন্ময়ী বলিল, "না।"

"যদি দোর না খোলা থাকে?"

"বিন্দি ত সঙ্গে রয়েছে, রামধনকে ডাক্‌বে এখন। তোমায় আবার কতদূর যেতে হবে। শুধু শুধু কেন মিছে কষ্ট পাবে? তুমি চ'লে যাও।"

সুরবালার বাড়ী ভবানীপুরে। সে আর আপত্তি তুলিল না।

তালতলায় ক্ষিতীশ বাবুর বাড়ীর দ্বারে গাড়ী থামিলে মৃন্ময়ী ও বিন্দি নামিয়া পড়িল। বিন্দি বলিল, "তোমরা যাও গো, এই আমি রামধনকে ডাকচি।"

সে উচ্চ কণ্ঠে হাঁকিল, "রামধন! ও রামধন! দোর খোল।" সজোরে কড়া নাড়িতে আরম্ভ করিল। তাহা দেখিয়া রাধিকা বাবুর গাড়ী মহাশব্দে চলিয়া গেল।

বিন্দি চেঁচাইয়া গলা প্রায় ভাঙ্গিয়া ফেলিল, তবুও কেহই উত্তর দেয় না। বিন্দি ক্রুদ্ধ হইয়া বলিল, "হতভাগা মিন্‌ষে ঘুমিয়েছে না ম'রে গেছে রে? কাল টেরটি পাওয়াবো, দাঁড়ানা!" আবার জোরে জোরে সে দ্বারে ধাক্কা মারিয়া ডাকিতে লাগিল, "বাবু! বাবু! ওঠো গো, আমরা এসিচি।"

দু তিনবার ডাঁকাডাকির পর উপরকার ঘরের একটা জানালা সশব্দে খুলিয়া গেল এবং সেই জানালার ফাঁক দিয়া মুখ বাড়াইয়া ক্ষিতীশ বাবু বিরক্তিপূর্ণ শ্লেষের সহিত তীক্ষ্ণস্বরে কহিলেন, "এতো রাত্রে কোথা থেকে কে জ্বালাতন কর্‌তে এসেচে? যাও, সোজা চ'লে যাও।"

শুনিয়াই মৃন্ময়ীর বুক দুপ্‌ দুপ্‌ শব্দে কাঁপিয়া উঠিল। একি পরিহাস! না তিরস্কার! কণ্ঠে ও কি স্বর!

বিন্দি একটু হাসিয়া বলিল, "ও বাবু! কাকে চ'লে যেতে বল্‌চেন গো? রামধন মড়াটাকে একটু ডেকে দরজাটা খুলিয়ে দেন তো। আমরা যে—"

ক্ষিতীশচন্দ্র সে কথায় কাণ না দিয়া তেমনি তীব্র ও কঠিন কণ্ঠে কহিলেন, "ভদ্রলোকের স্ত্রী বা কন্যা দাসীর সঙ্গে স্বামীর অজ্ঞাতে বাড়ীর

বাহির হয় না। যে স্ত্রী তা পারে, সে না পারে কি? আমার বাড়ীতে তেমনতর স্বেচ্ছাবিহারিণীর স্থান নেই। তোমরা যেখানে খুসী হয় চ'লে যাও! দোর খোলা হবে না।"

এই ভয়ানক কথাটা সহস্র বজ্রাঘাতের মতই মৃন্ময়ীর মাথায় পড়িল। সে স্তম্ভিত ও অবাক্ হইয়া গিয়া উর্দ্ধে সেই জানালার দিকেই চাহিয়া রহিল। তার পর সহসা জানালা রুদ্ধ হইবার শব্দে চমকিত হইয়া চাহিয়া দেখিল, তাহার স্বামী চলিয়া যাইতেছেন। তখন সে প্রাণপণে গলা বাহির করিয়া উচ্চকণ্ঠে ডাকিয়া বলিল, "সত্যি কি তুমি এমন ক'রে আমায় রাস্তায় দাঁড় করিয়ে ত্যাগ কর্‌লে! আমি এখন যাই কোথায় গো?"

অত্যন্ত হৃদয়হীন স্বরে একটা উত্তর আসিল, "কেন, থিয়েটারে!" জানালা বন্ধ হইবার পরও যখন দশ পনের মিনিট কাল পর্য্যন্ত সদর দ্বার খোলা হইল না, তখন সত্য সত্যই মহাভয়ে চারিদিক্ অন্ধকার দেখিয়া সে বসিয়া পড়িল। তাহার চারিদিকের সংসার অসহ্য বেগে দুলিতে লাগিল। তার তখনই মনে হইল, ডাকিয়া বলে, "মা পৃথিবি! তুমি দুফাঁক হও, আমি তোমার ভিতব লুকাই।" তার চোখে জল আসিল না, আগুন হইয়া দু' চোখকে দগ্ধ করিতে লাগিল।

বিন্দি এতক্ষণ বিস্ময়ে নির্ব্বাক্ হইয়া গিয়াছিল। এক্ষণে সকল কথা বুঝিতে পারিয়া, মৃন্ময়ী যে স্বামীর অনভিমতে থিয়েটার দেখিতে গিয়াছিল, তাহা শুনিয়া মনে মনে একটু অসন্তুষ্ট হইলেও স্বামীর অমানুষিক ব্যবহারে সেও ভীষণতর ক্রুদ্ধ হইয়া উঠিল। রাগিয়া আগুন হইয়া বলিল, "ও মা, এদের আক্কেল কি গো! অবাক্ কর্ল্লে মা! বেটা ছেলের সঙ্গে যায়নি, কিছু না। নিজের সইএর সঙ্গে যদি ছেলেমানুষ না বুঝে সুঝে গিয়েই থাকে, তাতে এতই দোষ হয়, তা জানতুম না! না হয় রাগ হয়েচে, দুটো মুখেই বক বাবু, তা না বলে কি না, তুমি ভদ্দর লোকের মেয়ে নও। বাড়ী

ঢুকতে দোব না। এ আবার কি কথা গো! ও মা, ঘরের লক্ষ্মীকে বলে কিনা থিয়েটারে যাও। ছি ছি ছি! ঘেন্নায় মরি মা! আমাদের ছোট নোকের ঘরে বাবু এর চাইতে হাজার গুণে ভাল। আমরা আবার এদের ভাল বলি!”

মৃন্ময়ী এত দুঃখেও নিজ দোষ সমর্থন করিয়া বিন্দিকে শান্ত করিতে চাহিল, “চুপ কর বিন্দি, আমিই তো কথা না শুনে চুপি চুপি চ’লে গেলুম, ওঁর দোষ কি?”

বিন্দি ছোট লোক হইলেও মৃন্ময়ীর দুঃখ বুঝিল। আর সে কথার কোন উল্লেখ না করিয়াই আস্তে আস্তে জিজ্ঞাসা করিল, “এখন করা যায় কি? এখনই যে লোক চল্‌তে আরম্ভ হয়ে গেছে—শেষে কি একটা কেলেঙ্কার হবে।”

মৃন্ময়ী শূন্য চক্ষে চাহিয়া রহিল। ক্ষণপরে বলিল, “তুই আহিরী-টোলার পথ চিনিস্‌?”

বিন্দি বলিল, “চিনি, যাবে নাকি?”

মৃন্ময়ী উঠিয়া দাঁড়াইল, বলিল, “হ্যাঁ, তাই চল্‌।” একবার অপরিতৃপ্ত দৃষ্টিতে তাহার বড় সাধের—বড় যত্নের গৃহপানে চাহিয়া দেখিল, একটা সুদীর্ঘ তপ্তশ্বাস তাহার হৃদয়ের হৃদয় হইতে বাহির হইয়া পড়িল। এই গৃহে সে আজ সন্ধ্যার সময় সর্ব্বময়ী কর্ত্রী ছিল, আর এই কয় ঘণ্টার মধ্যে এ কি নিষ্ঠুর পরিবর্ত্তন! কার অভিশাপে তার এমন দুর্গতি ঘটিল? স্বামি-আজ্ঞা-লঙ্ঘন-পাপ এতই ভয়ঙ্কর! হাতে হাতে সে পাপের এমন ফলও ফলে? হায় হায়! এত সুখ কি কেহ কখন এমন করিয়া হারা-ইয়াছে? মনে মনে একটু হাসি আসিল,—তুমিই না এই কিছুক্ষণ পূর্ব্বে ‘জেলেখার’ দুঃখে অশ্রু মোচন করিতেছিলে? ওরে, এখন তোর দুঃখে কাঁদিবার লোক কোথায়?

বিন্দি, বাবুর উপর বড়ই চটিয়াছিল, তাঁর দ্বারে হত্যা দিয়া পড়িয়া থাকা তার সহ্য হইতেছিল না। বলিল, "বৌঠাকরুণ! সকাল হয়ে এলো যে! চলো না একটু পায়ে পায়ে এগিয়ে যাই। পথে গাড়ী পেলে নিয়ে নেব তখন।" বলিয়াই সে কাঁদিয়া ফেলিল। "হা ভগবান্! তোমার মনে এতও ছিল ঠাকুর! এ রাগ কিছু চিরকাল থাক্‌বে না। সুধু সুধু গেরস্ত ঘরের মেয়েকে এই নাকালটা করালে গা!"

তখন সত্য সত্যই ভোর হইয়া আসিয়াছিল। অদূরে বড় রাস্তায় ময়লা ফেলা গাড়ীর দল শব্দে মুখরিত করিয়া সহরের প্রথম জাগরণ ঘোষণা করিতেছিল। কিছুদূর আসিয়া বিন্দি বলিল, "ও মা, এ যে কোথা যেতে কোথা এসেছি গো! ফির্‌তে হবে।"

কিন্তু মৃন্ময়ীর আর চলিবার শক্তি ছিল না। সে দুচারি পদ অগ্রসর হইয়াই পতনোদ্যত হইল। অপমান, অনাহার, জাগরণ পাঁচ রকমে মিলিয়া তাহার সুকুমার শরীরে, মনে আর যেন সহ্য করিতে পারিল না। সে বিন্দির বক্ষে মূর্চ্ছিতা হইয়া পড়িল।

তখন বিন্দি দেখিল, বড়ই বিপদ্! এ দিকে সকাল হইয়াও আসিয়াছে, রাস্তায় লোক চলাচল করিতেছে। এমন অবস্থায় লোক-চক্ষুর সম্মুখে পতিত হইলে লজ্জা, অপমান, অপবাদ সকলেরই একশেষ হইবে।

সে বুদ্ধি করিয়া মৃন্ময়ীকে টানিয়া লইয়া সব চেয়ে নিকটস্থ মুক্তদ্বার বৃহৎ অট্টালিকাটার মধ্যেই ঢুকিয়া পড়িল।

৪

কিছুক্ষণ ক্রুদ্ধ সিংহের মত কক্ষমধ্যে পাইচারি করিতে করিতে ক্রমে যখন ক্ষিতীশচন্দ্রের রাগটা পড়িয়া আসিল, তখন তিনি বুঝিলেন, কাজটা বড় ভাল হয় নাই। বিবেক আসিয়া তাঁহার হৃদয়ে সবলে আঘাত করিল। 'এ কি করিয়াছ ?' দ্রুতপদে নীচে নামিয়া আসিয়া দ্বার খুলিয়া দেখিলেন, দ্বারের পাশে কেহই নাই !

প্রভাতের মৃদু আলোক তখন জগতে প্রকাশিত হইয়া পড়িয়াছে। রাস্তায় লোক যথেষ্ট পরিমাণে চলিতে আরম্ভ করিয়াছে। ভাবিলেন, বুঝি রামধন দ্বার খুলিয়া দিয়াছিল, উহারা এতক্ষণ বাড়ীর ভিতর আসিয়া থাকিবে। একটু প্রসন্নমুখে বাড়ীর মধ্যে অনুসন্ধান করিলেন—কে কোথায় ? তখন বিস্ময়ে উদ্বেগে স্তম্ভিত হইয়া গিয়া ক্ষিতীশচন্দ্র মাথায় হাত দিয়া বসিয়া পড়িলেন। তিনি ভাবিলেন, এ কি শাস্তির উপর শাস্তি !

বিন্দি দাসী মূর্চ্ছিতা মৃন্ময়ীকে টানিয়া লইয়া যে বাড়ীতে আশ্রয় লইয়াছিল, এত সকালে সেই বাটীর দ্বার খোলা ছিল কেন তাহা বলিতেছি।

এই বাটীর অধিকারিণী সরমকুমারী, ষ্টার থিয়েটারের একজন প্রসিদ্ধা অভিনেত্রী। কোন হিসাবে যে তাহার নাম সরমকুমারী রাখা হইয়াছিল, তাহা বলিতে পারা যায় না। তবে এখন সৌভাগ্যক্রমেই বলিতে হইবে, কেহ আর তাহাকে তাহার পূরা নাম সরমকুমারী বলিয়া উল্লেখ করিত না। 'সরমা', 'সরী', কেহ কেহ বা অভিনীত অবস্থার শত নামেই তাহাকে অভিহিত করিত। সেদিন সেইমাত্র থিয়েটার হইতে আসিয়া সে সবে মাত্র হাতমুখ ধুইয়া শয়নের উদ্যোগ করিতেছে, এমন সময় বিন্দির অস্ফুট ক্রন্দন-

ধ্বান ও ভীত কণ্ঠস্বর শুনিতে পাইয়া বারান্দায় আসিয়া দাঁড়াইল। নেশায় ও ঘুমে তাহার দুচোখ জড়াইয়া আসিলেও স্পষ্টই দেখিতে পাইল, নীচের উঠানে একটি রমণী, আর একটি অবসন্নদেহ যুবতীকে বক্ষে লইয়া কাঁদিয়া কাঁদিয়া বলিতেছে, "ও মা, এ কি হলো গো! ও মা, আমি কি কর্‌বো গো! কার কাছে যাই? কাকে কি বলি? কোথায় একরত্তি জল পাই!"

সরমা বিস্মিত হইয়া স্খলিতকণ্ঠে জিজ্ঞাসা করিল, "কি হয়েচে গা, তোমার? কে গা, তোমরা?"

রমণী-কণ্ঠের স্বর শুনিয়া বিন্দি একটু আশ্বস্ত হইল. মুখ তুলিয়া উপরের বারান্দায় সরমাকে দেখিয়া বলিল, "বড় বিপদে পড়েছি মা! ইনি আমার বৌঠান্—ভিরমি গ্যাছেন, একটু জল দেবে বাছা?"

"দিচ্চি" বলিয়া সরমা চলিয়া গেল। কিছুক্ষণ পরে তাহার দাসী কৌশল্যা এক ঘটি জল, একখানা তালপাতার পাখা ও একটা অ্যামনিয়ার শিশি লইয়া আসিল। বিন্দি ইহাদের ব্যবহার কিছুই জানিত না। শুধু জানিত যে, অজ্ঞান হইয়া গেলে মুখে চোখে জল দিতে হয়। তাহার অনভিজ্ঞতা দেখিয়া অভিনেত্রীর দাসী মৃন্ময়ীর শুশ্রূষা করিতে লাগিল। ক্রমে তাহার সংজ্ঞা ফিরিয়া আসিল। কর্ত্রীর আজ্ঞামত কৌশল্যা তখন তাহাদের তাঁহার ঘুম ভাঙ্গা পর্য্যন্ত এখানে থাকিতে অনুরোধ করিল। বিন্দি মৃন্ময়ীকে জিজ্ঞাসা করিলে সে জনান্তিকে বলিল, "আর কোথায়ই বা থাক্‌বো? বেশ তো, রাত্রিটা পর্য্যন্ত এখানে থেকে যাওয়া যাক্।"

সমস্ত দিন একটা ঘরের মেঝেয় অঁাচল পাতিয়া পড়িয়া মৃন্ময়ী ক্রমাগত কাঁদিল। কৌশল্যা কাপড় ছাড়িতে অনুরোধ করিল, জল খাইতে বলিল, সে কিছুই করিল না। বিন্দি কতকটা উপরোধে পড়িয়াই হোক, কতকটা পেটের দায়েই হোক, জল খাইল। সেও সমস্ত দিন মৃন্ময়ীর কাছে বসিয়া বসিয়া চোখের জল মুছিল।

বৈকালে মৃন্ময়ী যে ঘরে কাঁদিতেছিল, সেই ঘরের দ্বারে কে ধীরে ধীরে ধাক্কা দিল। বিন্দি তখন বাহিরে গিয়াছিল, আগন্তুককে বিন্দি মনে করিয়াই সে বলিল, "এসো।" কিন্তু যে আসিয়াছিল, সে বিন্দি নহে, এক জন পুরুষ। যুবক ঘরে ঢুকিয়াই সহাস্যে বলিয়া উঠিল, "আহা দলনী বিবি এম্‌নি ক'রে কি নবাব বেচারাকে কাঁদাতেই হয় ভাই? আমি যদি দুনিয়ার নবাবীও পেতুম, তবু—"

সহসা অপরিচিত পুরুষের কণ্ঠস্বর শুনিয়া লজ্জাকুঞ্চিতদেহ মৃন্ময়ীকে দীর্ঘ ঘোমটায় মুখ ঢাকিতে দেখিয়া, লোকটীর হুঁস হইল যে, এ দলনী বেগম নহে, আর কেহ। তখন সে ব্যক্তি একবার অপাঙ্গদৃষ্টিতে মৃন্ময়ীর দিকে চাহিয়া বলিল, "আমি তোমায় চিন্‌তে পারিনি, মনে করেছিলুম সরী। তোমায় তো আগে কখনও এখানে দেখিনি! তুমি কবে এসেছ গা! বড় সুন্দর চেহারাখানি ত তোমার!"

মৃন্ময়ী লজ্জায়, ভয়ে, অপমানে কাঁদিয়া ফেলিল। লোকটি বিষম অপ্রতিভ হইয়া চলিয়া গেল। তখন মৃন্ময়ী মাটীতে লুটাইয়া পড়িয়া আর্ত্ত-কণ্ঠে কাঁদিতে কাঁদিতে ডাকিল, "মরণ! আমায় তুমিই আশ্রয় দাও। তোমার কাছে ত আর অপরাধ করিনি?" বিন্দি আসিলে সে উচ্ছ্বসিত হৃদয়াবেগে অধীরা হইয়া ফুলিয়া ফুলিয়া কাঁদিতে কাঁদিতে বলিল, "এ কি করলি ভাই! এ আমায় কোথায় আনলি?"

বিন্দিও অশ্রু মুছিতে মুছিতে বলিল, "তাই তো বোন্, আগে ত কিছুই জান্‌তে পারিনি, এ যে থিয়েটারউলীর বাড়ী! তা আহিরীটোলায় কার বাড়ী যাবে যে বলেছিলে, চল না, গাড়ী ডেকে আনি?"

এত দুঃখেও মৃন্ময়ীর ঠোঁটে একটুখানি হাসি ফুটিয়া উঠিল, বলিল, "গাড়ী ক'রে মর্‌তে যাবো বিন্দু! তাই না হয় চল্। এখানে কিন্তু আর এক মুহূর্ত্তও নয়।"

বিন্দি জিব কাটিয়া নিরতিশয় বিস্ময়ের সহিত বলিয়া উঠিল, "ও মা! তাই মনে করেছ বুঝি? না ভাই, তবে ত আমি তোমায় সেখানে নিয়ে যেতে পার্‌বো না।"

মৃন্ময়ী অনেক মিনতি করিল; গলা হইতে হার খুলিয়া দিতে গেল। বিন্দি কোন কথায় কর্ণপাত পর্য্যন্ত না করিয়াই অত্যন্ত রাগ করিয়া উঠিয়া গেল, সে একটা উপায় ঠাওরাইয়াছিল।

ইহারই কিছুক্ষণ পরে সরমা সুন্দরী বৈকালিক বেশভূষায় ভূষিতা হইয়া একটা রূপার ডিপে হাতে পান খাইতে খাইতে আসিয়া উপস্থিত হইল।

মৃন্ময়ীকে দেখিয়া সে কেবল বিস্ময়-বিস্ফারিত মুগ্ধনেত্রে তাহার দিকে চাহিয়া রহিল। সরমা দেখিল, রমণী ষোড়শী বা সপ্তদশী মাত্র। অনিন্দিত চম্পক-গৌরকান্তি। সে মোহিত হইল। কাছে বসিয়া একখানি হাত ধরিয়া সাদরে জিজ্ঞাসা কবিল, "তুমি কে ভাই? তোমার বাড়ী কোথায়?"

মৃন্ময়ী হাত সরাইয়া লইয়া, সজল চক্ষু তুলিয়া তাহার মুখের পানে চাহিল, কম্পিতকণ্ঠে উত্তর করিল, "আমার বাড়ী নেই।"

এই অর্থশূন্য কথায় অভিনেত্রীর মনে কত ভাবেরই উদয় হইয়া গেল। সে মৃদু চাপা হাসি হাসিয়া বলিল, "তা আমি অনেকক্ষণই বুঝেছি! তা এমন ক'রে কি পথে বেরুতে আছে? ধরা পড়তে পার্‌তে যে! যা হোক্ ইচ্ছে হয় ত আমার বাড়ীতেই থাক না কেন? থিয়েটারে যেতে চাও যদি ত বোন, ম্যানেজার তোমায় পেলে লুফে নেবে। তোমার যে রূপ, তোমার আবার এ পথে ভাবনা কি? কত রাজা, রাজপুত্র ওই রাঙ্গা পায়ে এসে গড়িয়ে পড়্‌বে।"

সরমা আবার ক্ষুব্ধ চক্ষে মৃন্ময়ীর মুখপানে চাহিয়া এবার ঈর্ষার শ্লেষপূর্ণ হাসি হাসিল।

এই ঘৃণিত মন্তব্য শুনিয়া মৃন্ময়ী এবার ডুকরিয়া কাঁদিয়া উঠিল। অন্য

কেহ হইলে সে কান্নায় অপ্রতিভ হইত ; কিন্তু সরমা হইল না। সে দিব্য হাসি-হাসি মুখে বলিল, "তা প্রথম প্রথম একটু বাধ বাধ ঠেক্‌বে ত বটেই, ক্রমে আবার সবই সহ্য হয়ে যাবে। তা আমার কাছে আর লজ্জা কি ভাই ?

সে মৃন্ময়ীকে আহার করিবার জন্য বিস্তর অনুরোধ করিল।

মৃন্ময়ী তখন চোখ মুছিয়া বলিল, "এখন থাক্, তুমি আমার একটি উপকার ক'রবে ? একটু কাগজ ও দোয়াত-কলম দেবে ? আর একখানা চিঠি লিখে রাখবো, ২০ নং তালতলায় সেটা পাঠিয়ে দেবে ?"

সরমা বলিল, "তা দেব না কেন ? দেব এখন। ২০ নং তালতলায় বুঝি তোমার বাবু থাকেন ?"

সে ক্ষণবিলম্বে লেখ্য দ্রব্য সকল আনাইয়া দিয়া চলিয়া গেল। ভাবিল, সমস্ত দিন কিছু খেলে না, তা, না খায় তো আর আমি কি কর্‌বো বাপু ! আমি ত আর ওকে সেধে আনি নি। ওর ঝি মাগী আসুক, তাকে তখন বলা যাবে। যা হোক, এটাকে আট্‌কে রেখে ভাল ক'রে শেখালে পড়ালে পয়সা পাওয়া যেতে পারে।"

ঘরের ভিতর দ্বার রুদ্ধ করিয়া অশ্রুজলে ভাসিতে ভাসিতে মৃন্ময়ী লিখিল "দেবতা আমার ! হতভাগিনী তোমার চরণে ঘোর অপরাধে অপরাধিনী। তবুও সে তোমার চিরদিনের দাসী, তাই সকাতরে অনুনয় করিতেছি, এই পত্রখানি পাঠ করিয়া, যাহার নিকট পত্র পাইবে, তাহারই সহিত যত শীঘ্র সম্ভব এখানে আসিও।

তখন আমি এ সংসারে থাকিব না, আর কাহার উপর রাগ করিবে ? একবারমাত্র অভাগিনীর মাথায় তোমার পায়ের ধূলা দিয়া তাহার পাপ-পঙ্কিল দেহ পবিত্র করিও। যদি এই একটি মাত্র পাপে জীবনে এই এক-বারমাত্র আমি পাপিনী হইয়া থাকি, তবে তোমার পদস্পর্শে অবশ্যই আমার সুগতি হইবে।

জানি, আত্মহত্যার বাড়া পাপ নাই, ইহার নাকি প্রায়শ্চিত্ত হয় না। কিন্তু কি করিব, আজ আমি অন্তরে বাহিরে যে যন্ত্রণা সহ্য করিতেছি, তার চেয়ে যে নরকের যন্ত্রণা বেশি, তা আমার মনে হইতেছে না। যদিই হয়, ইহার পরিবর্তে সে যন্ত্রণা সহ্য করিতেও আমি প্রস্তুত আছি। বোধ হয়, এই মৃত্যুই আমার নরক। আমি ভদ্র লোকের ঘরের মেয়ে, এই পাপপুরীর মধ্যে স্বামিপরিত্যক্তা হইয়া দারুণ যন্ত্রণাময় মৃত্যু বরণ করিতেছি ; এর চেয়ে নরক আর কোথায় আছে ?

জীবিতে তো ক্ষমা করিবে না, তাই আমার সকল কামনা অপূর্ণ রাখিয়াই মরিলাম। সাধ ছিল, তোমার পায়ে মাথা রাখিয়া তোমার মুখ দেখিতে দেখিতে মরিব, তাহা আর হইল না। কারণ, তুমি রাগ করিয়া যে অভিশাপ দিয়াছিলে, আমার অদৃষ্টে সঙ্গে সঙ্গে যে তাহাই ঘটিয়াছে। কোন্ মুখে আর মুখ দেখাইব ? তুমি আমার শতকোটি প্রণাম লইও। ঈশ্বর তোমায় সুখে রাখুন। আমার পাপের উচিত শাস্তি হইয়াছে। জন্মের মত বিদায়। আবার ভাল দেখিয়া বউ আনিয়া সুখী হইও।

তোমার চিরদাসী—মৃন্ময়ী।”

লিখিতে লিখিতে মৃন্ময়ীর পত্র অশ্রুজলে মসীসিক্ত হইয়া গেল।

৫

বিন্দি মৃন্ময়ীকে একা রাখিয়া একেবারে ঊর্দ্ধশ্বাসে ছুটিয়া ক্ষিতীশ বাবুর বাড়ী আসিল। ক্ষিতীশ সকাল হইতে আরম্ভ করিয়া, সমস্ত দিন মৃন্ময়ীর অনুসন্ধান করিয়া হতাশ হইয়া, সেই সবেমাত্র গৃহে ফিরিয়াছেন। অনাহারে অনিদ্রায়, দারুণ দুশ্চিন্তায় ও আত্মগ্লানিতে তাঁহার একদিনের মধ্যেই যেন দশবৎসরের পরিবর্ত্তন হইয়া গিয়াছিল।

যেখানে যেখানে মৃন্ময়ীর সামান্যমাত্র পরিচয় ছিল, সর্ব্বত্রেই অনুসন্ধান হইয়াছিল। শুনিয়া কত লোকে কতই রটনা করিল। অধিকাংশই মুখ টিপিয়া হাসিল। কেহ কেহ অবাক্ হইয়া গালে হাত দিল ;—"ও মা, কলিকালে মানুষ চিন্‌বার যোটি নেই গো! বউটি দেখতে অমন ভালমানুষ-পানা, পেটে পেটে তার অতটা ছিল গো! আহা, ক্ষিতীশবাবু বেচারা নেহাৎ ভদ্রলোক, এখনকার ছেলেদের মতন বউ মাথায় ক'রে নাচতে জানে না কি না, তাই একেলের ধিঙ্গী মেয়ের মন উঠলো না!"

কেহ বলিল, "রাধিকার সুমুখে বার হয়, কথা হয়, তখনই জানি যে, একটা কাণ্ড না ঘটে যায় না।"

রাধিকা বাবু শুনিয়া নিজের স্ত্রীকে যৎপরোনাস্তি ভৎ'সনা করিলেন। সুরবালা তাহার দোষে সখীর শাস্তি দেখিয়া যত পারিল, আত্মতিরস্কার করিল ও খুব কাঁদিল। ক্ষিতীশের উদ্দেশেও কিছু কম গালি দিল না।

রাধিকা বাবুও ক্ষিতীশচন্দ্রকে সঙ্গে লইয়া মৃন্ময়ীর অনুসন্ধানার্থ বাহির হইলেন। অবশেষে স্থির হইল, আজ রাত্রেই ক্ষিতীশ শক্তিগড়ে মৃন্ময়ীর পিত্রালয়ে যাইবে। যদি সেখানেই যাইয়া থাকে। বিন্দি সঙ্গে ছিল ; সে

লইয়া যাইতেও ত পারে। ক্ষিতীশের সে কথা বিশ্বাস হইতেছিল না। তিনি বলিলেন, "তুমি জান না ভাই! সে যে বড়ই অভিমানী, এত অপমান সে সহ্য কর্‌বে না, সে নিশ্চয় আত্মহত্যা করেছে।"

রাধিকাচরণেরও প্রথমে তাহাই সন্দেহ হইয়াছিল; কিন্তু পরক্ষণেই তিনি বলিয়া উঠিলেন, "তা নয়, সঙ্গে বিন্দি আছে যে। ভগবান্ ঐটুকু রক্ষা করেছেন। কেনই বা মর্‌তে দোর না খুল্‌তেই আমরা চ'লে গেলাম!"

দুই জনে ক্ষিতীশের পাঠকক্ষে বসিয়াছিলেন। এখনকার কর্ত্তব্য কি, তাহাই স্থির করিবার চেষ্টা হইতেছিল, কিন্তু কিছুই কিনারা পাওয়া যাইতেছিল না।

এমন সময় সহসা দ্বার খুলিয়া রোরুদ্যমানা বিন্দি আসিয়া ক্ষিতীশের পদপ্রান্তে আছড়াইয়া পড়িল। হাউমাউ করিয়া কাঁদিয়া বলিল, "আর কষ্ট দিও না গো বাবু! খুব শাস্তিটা দিলে যা হোক, অনর্থক। এখনও ঘরের লক্ষ্মী ঘরে ফিরে নিয়ে এসো গো,—নিয়ে এসো।"

ক্ষিতীশ শশব্যস্তে দুই হস্তে বিন্দিকে ধরিয়া তুলিলেন ও প্রায় রুদ্ধশ্বাসে জিজ্ঞাসা করিলেন, "কোথায় আমার মৃনু? ওরে বিন্দি, আমার মৃনুকে কি এনেছিস রে?"

বিন্দি উঠিয়া কাঁদিতে কাঁদিতে সকল কথাই বলিল। বলিল, "তার দেহে এতক্ষণ প্রাণ আছে কি না আছে, জানি নি বাবু! আমি তার যা দশা দেখে এয়েচি, সে দেখে কেউ চ'লে আস্‌তেই পারে না, কি করি, উপায় নেই বলেই এই ছুটে খবর দিতে এলুম।"

শুনিতে শুনিতে ক্ষিতীশচন্দ্র বালকের মতই উচ্চকণ্ঠে কাঁদিতে লাগিলেন। রাধিকাবাবুও বারংবার কোঁচার প্রান্তে চোখ মুছিলেন।

তৎক্ষণাৎ ক্ষিতীশচন্দ্র পাগলের মত উঠিয়া ছুটিয়া চলিলেন। রাধিকাচরণ বলিলেন, "চল, আমিও সঙ্গে যাই। কি জানি, সে মাগী যদি আবার

কিছু গোলমাল বাধায়। এখন ধর্ম্মে ধর্ম্মে সকল দিক্ বজায় হলেই নিশ্চিন্ত হই যে!"

দ্বারের নিকট আসিয়া আর ক্ষিতীশচন্দ্রের ধৈর্য্য স্থির থাকিল না। ভয় ভাবনা ও লজ্জায় মিশিয়া তাঁহাকে যেন উৎক্ষিপ্ত করিয়া তুলিল।

বিন্দি ডাকিল, "বৌঠান্! ওগো বৌঠান্! কাকে এনেছি, দেখ গো।"

ক্ষিতীশ রুদ্ধ দ্বার সবলে ঠেলিলেন। দ্বার ভিতর হইতে বন্ধ। ক্ষিতীশের বুকের মধ্যে ধড়ফড় করিয়া উঠিল। আবার সজোরে তিনি দ্বার ঠেলিয়া আবেগরুদ্ধ কণ্ঠে কাতরস্বরে ডাকিলেন, "মৃন্নু! মৃন্নু! মণি আমার! দোর খোল, আমি তোমায় নিয়ে যেতে এসেছি যে!"

কেহ উত্তর দিল না। তখন ব্যাকুল-হৃদয়ে ক্ষিতীশ দ্বারের উপর ভীষণ পদাঘাত করিলেন। পূর্ব্বেই সরমা সথানে আসিয়াছিল। ক্ষিতীশ বাবুর ভাবগতিক দেখিয়া ব্যঙ্গ করিয়া সে বলিল "ওগো বাবু! তোমার 'নয়নমণি' মান করেছেন, একটু খোসামোদ টোসামোদ কর না, গরীবের দোরটা খামকা ভাঙ্গ কেন?"

ক্ষিতীশের শরীরের মধ্যে তখন বিদ্যুদগ্নি ক্রীড়া করিয়া বেড়াইতেছিল, তিনি এ কথায় কর্ণপাতও করিলেন না। রাধিকাচরণও ভীত হইয়া তাঁহার সাহায্যার্থে আসিলেন, উপর্য্যুপরি চার পাঁচটা বড় বড় আঘাত সহ্য করিয়া দরজাটা সবেগে ভাঙ্গিয়া পড়িয়া গেল।

"কই মৃন্ময়ী? মৃন্নু! মৃন্নু! কোথায়, কোথায় তুমি মৃন্নু?"

কাহারও সাড়া নাই! কিন্তু অন্ধকারের মধ্যে কাহার যেন অতি মৃদু শ্বাস-প্রশ্বাসের শব্দ শুনা কি যাইতেছে না? আলো,—আলো,—ওগো একটা আলো!

এই যে মৃন্ময়ী কক্ষতলে পড়িয়া!

"মৃনু আমার! ওঠো, দেখ, তোমার পায়ে ধ'রে ক্ষমা চাইতে এসেছি যে, এ কি! রাধিকাবাবু! দেখ, দেখ, মৃন্ময়ী কি নেই!"

মৃন্ময়ীর নিজের আঁচল অতি কঠিন বলে তার গলায় আঁটিয়া বাঁধা, দেহ তার প্রায় নিস্তব্ধ!

"ক্ষিতীশবাবু! এখন অত অধৈর্য্য হয়ো না। নাঃ, প্রাণ আছে বই কি! বাঁধন খুল্‌তেই এই যে নিশ্বাস বেশ বড় হয়ে পড়্‌লো! জল, জল চাই, ওরে, ও ঝি!—শীগ্‌গির এক ঘটি জল আন্ না।"

সরমকুমারী তাড়াতাড়ি এক গ্লাস জল আনিয়া বাবুদের ঠেলিয়া সরাইয়া দিয়া মৃন্ময়ীর মাথাটা কোলের উপর তুলিয়া লইল। তার চোখে মুখে জলের ঝাপ্‌টা দিয়া মুখের উপর সজোরে হাওয়া দিতে দিতে বলিল, "মা! তোমায় আমি চিন্‌তে পারিনি, বুঝেছি, ঝি যা বলেছে, সত্যিই তুমি তাই! সতী লক্ষ্মী,—অভদ্র আনাড়ীর অনাদর সইতে না পেরে জলে ডুবে মর্‌তে যাচ্ছিলে। জলের চেয়েও অতলে পড়েছ জান্‌তে পেরেই প্রাণ বার ক'রে ফেল্‌চো! না মা! না, তোমার কোন ভয় নেই। আমরাও—যত মন্দই হই,—তবু মেয়েমানুষ। তুমি বেঁচে উঠে নিজের ঘরে ফিরে যাও, আমার এই অভিশপ্ত বাড়ীতে একটি ভাল কাজ একবারের জন্যেও ঘটুক। আমারও এ জন্মটা একদিনের মতনও সার্থক হোক।"

"মৃনু! মৃন্ময়ি! চিন্‌তে পার্‌চো কি? আমি যে অভাগা ক্ষিতীশ, তোমায় অপমানিত ক'রে তার কি ভয়ানক ফল পাচ্ছি, তুমি তো জানো না! পার্ব্বে কি? বুঝতে পারবে কি?"—

অতি ক্ষীণকণ্ঠে মৃন্ময়ী কহিল, "আমায় ক্ষমা করেছ?"

ক্ষিতীশের চোখ দিয়া টল টল করিয়া জল পড়িল—"আর তুমি?"

রাধিকা তখন হাসিয়া উঠিয়া কহিলেন, "তোমরা দুজনে দুজনকে ক্ষমা করতে চাও করবে, আপত্তি নেই,—আমি কিন্তু তোমাদের কারুকেই এ

জন্মে আর ক্ষমা কর্‌চিনে। আমার মনের কথা! তুমি কি ব'লে আমার বাড়ী চলে গেলে না?"

শুনিয়া তৎক্ষণাৎ সরমা কহিয়া উঠিল, "মা তাঁর সতীত্বের প্রভাব দেখিয়ে পতিতোদ্ধার কর্‌বেন বলে যে পাতকী মেয়ের ঘরে এসেছিলেন, সেটা কি একবারও ভাব্‌চেন না আপনারা?"

সম্পূর্ণ

# শ্রীমতী অনুরূপা দেবী প্রণীত

| | | | | |
|---|---|---|---|---|
| ১। | পোষ্যপুত্র | ( উপন্যাস ) | ( ৫ম সংস্করণ ) | ২॥০ |
| ২। | বাগ্‌দত্তা | ঐ | .. ... | ২॥০ |
| ৩। | মন্ত্রশক্তি | ঐ | ( ৬ষ্ঠ সংস্করণ ) | ২ |
| ৪। | জ্যোতিঃহারা | ঐ | ... ... | ২ |
| ৫। | রামগড় | ঐ | ... ... | ২ |
| ৬। | পথহারা | ঐ | . ... | ২॥০ |
| ৭। | চক্র | ঐ | ... ... | ২॥০ |
| ৮। | হারানো খাতা | ঐ | ... ... | ২॥০ |
| ৯। | মা | ঐ | .. ... | ৩ |
| ১০। | মহানিশা | ঐ | . ... | |
| ১১। | গরীবের মেয়ে | ঐ | ... ... | ৩ |
| ১২। | জোয়ার ভাঁটা | ঐ | .. ... | ১॥০ |
| ১৩। | উল্কা | ঐ | ... ... | ১॥০ |
| ১৪। | চিত্রদীপ | ঐ | .. ... | ১ |
| ১৫। | রাঙ্গা শাঁখা | ঐ | ... ... | ১ |
| ১৬। | মধুমল্লী | ঐ | ... ... | ॥০ |
| ১৭। | বিদ্যারণ্য | ( নাটক ) | ... ... | ১ |
| ১৮। | কুমারিল ভট্ট | | ... ... | ১ |
| ১৯। | সোণার খনি | | ... ... | ২ |
| ২০। | প্রাণের পরশ | | ... ... | ২ |

## ৺ইন্দিরাদেবী প্রণীত

| | | | | | |
|---|---|---|---|---|---|
| ১। | স্পর্শমণি | ( উপন্যাস ) | ... | ... | ২৲ |
| ২। | প্রত্যাবর্ত্তন | ঐ | ... | ... | ২৲ |
| ৩। | স্রোতের গতি | ঐ | .. | ... | ১৷৷৹ |
| ৪। | পরাজিতা | ঐ | ( যন্ত্রস্থ ) | ... | ১৲ |
| ৫। | কেতকী | ঐ | „ | ... | ১৲ |
| ৬। | নির্ম্মাল্য | ঐ | „ | ... | ১।৹ |
| ৭। | সৌধরহস্য | ঐ | „ | ... | ১৲ |
| ৮। | মাতৃহীন | ঐ | .. | ... | ৷৷৹ |
| ৯। | ফুলের তোড়া | ঐ | .. | ... | ৷৷৹ |